আনন্দ।। কথাষষ্ঠাধ্যাযসমুদাযবিরচনে। কহোজযগোবিন্দ গোবিন্দ ভাবি মনে।। ইতি শ্রীভাগবতামৃতে গোলোক মাহাত্ম্য খণ্ডেহভীষ্টলাভো নাম ষষ্ঠোধ্যাযঃ।।

সপ্তমে শ্রীস্বরূপস্যকৃপযা প্রেম বেগতঃ। তদ্বত্কৃষ্ণ প্রসাদোহভূদ্বিপ্রেত স্মিন্নিতীয্যতে।।

জয২ শ্রীকৃষ্ণ চৈতন্য দযাময। জয নিত্যানন্দ পদ্মাবতীর তনয।। জয২ শীতা নাথ জয ভক্তগণ। দীন হীন প্রতি কর কৃপাবলোকন।। স্বরূপ কহেন তবে শুনহে ব্রাহ্মণ। পরম স্নে সাধ্য আর পরম সাধন।। মম উক্ত প্রকারেতে করিযা বি- চার। সম্প্রতিককরহ নিশ্চয তুমিতার।। মাথুর ব্রাহ্মণ শ্রেষ্ঠ মহত্প্রাপ্য য়েই। দেবীর প্রসাদে সর্ব্বপাল্যে মান সেই।। অবশিষ্ট মদন গোপালের দর্শনে। আছে সেই হৈল প্রায তাহা জান মনে।। ভগবান গোলোক নাথের কৃপাভর। দে খিতেছি ব্যক্তরূপ তোমার উপর।। দেখ ভক্ত সকলের আর আপনার। নিশ্চয পরম গোপ্য য়ে বৃত্তান্ত সার।। কহিলাম নিঃশেষেতে আমি সেইসব। আপনার মনে ইহাকর অনুভব নিজভাব বিশেষেতে কৃষ্ণ পদাশ্রয। নিজমনে লজ্জায প্রকা শে য়োগ্যনয।। মোহ উন্মাদাদি দশা জন্মিলেআমার। তাহে বিস্মরিযা নিজপর সমাচার।। সেহেতু বিশেষ জ্ঞান রহিত প্র কারে। য়েই নাহি অনুভব হৈল আপনারে।। কৃষ্ণচন্দ্র আ- মার হৃদযে প্রবেশিলা। সেই২ সব এই বলে নিঃসারিলা।। সে হেতু তবআগ্রে আইলবদনে।। মমঅনিচ্ছাযইহা জ্ঞানকরমনে ইথে শীঘ্র ফলপ্রদ বিশ্বাস তোমার। জন্মেছেন ক্ষণে আমি

আনিল প্রচার।। স্বয়ং শ্রীরাধিকা দেবী প্রভাত সময়ে। করি লেন আদেশ আমারে কৃপোদয়ে।। হেদেহে স্বরূপ মম সঙ্গে এইক্ষণ। আসিতেছে মম ভক্ত মাথুর ব্রাহ্মণ।। সে স্থানে একাকী তুমি করিয়া গমন। সর্ব্বমতে করি উপদেশ প্রকাশন।। প্রবোধ করিয়া পুন আশ্বাসিয়া তায়। প্রাপ্তকর শ্রীকৃষ্ণের প্রসাদ ত্বরায়।। শ্রীরাধা দেবীর এই সমাদেশ পাই। শীঘ্র এই স্থানে উপস্থিত হৈলুঁ আই।। শ্রীরাধার আজ্ঞাপ্রাপ্তি হর্ষের কারণ। কৃষ্ণ সঙ্গ সুখো নাকরিলুঁ অপেক্ষণ।। শ্রীরাধার আজ্ঞা প্রতি পালনে নিশ্চয়। কৃষ্ণ বশীকারে সেই সুখাধিক হয়।। পরীক্ষিত কহেন স্বরূপ সেই দ্বিজে। এইমত বহুতর কহিয়াও নিজে।। উদয় না দেখি প্রেম সম্পদের সার। অর্পণ করিলা হস্ত মস্তকে তাঁহার।। মহাত্মা শ্রীস্বরূপ যে কৈলা অনুভব। তাঁহার কৃপায় ব্রাহ্মণের চিত্তে সব।। আপনা হইতে যেন অনুভব ছিল। তৎক্ষণেতে এককালে সকল স্ফুরিল।। মহৎসঙ্গমের এই মাহাত্ম্য সেহয়। পরম অদ্ভুত তাহা জানিবে নিশ্চয়।। যেই সাধুসঙ্গ হৈতে সদ্য বিপ্রবর। স্বরূপের ন্যায় হৈল কৃতার্থ সত্বর।। স্বরূপের মত সেই ব্রাহ্মণ সত্বরে মগ্ন হৈল মহাপ্রেম রসের সাগরে।। বিকারের উর্ম্মি স্বেদ কম্প আদি যত। তাহে হৈল ব্যাপ্ত অতি স্বরূপের মত।। হা কৃষ্ণ কৃষ্ণেতি বলি করয়ে রোদন। কিশোর সেখরে মোরে করাহ দর্শন।। স্বরূপেরে আর চরস্থির প্রাণিগণে। নমস্কার করি তৃণ ধরিয়া দশনে।। ভয় শোক আর্ত্তি ধ্বনি বিকার সহিত দ্বিজবর জিজ্ঞাসেন সবারে ত্বরিত।। কোথায়২ কৃষ্ণ শ্রীনন্দ

নন্দন। করিয়াছ তুমি কিবা তাঁহারে দর্শন॥ প্রেম সমুদ্রেতে মগ্ন স্বরূপ তখন। বিবশ বিপ্রের প্রেম করিয়া দর্শন॥ ছেন গুরু পদ বিপ্র করিয়া ধারণ। কৃষ্ণনাম মনোরম কহেন কীর্ত্তন॥ ক্ষণে মহাপ্রেম বেগে মূর্চ্ছিত হইয়া। মহোন্মত্ত মত্ত উঠি সেবনে ভ্রমিয়া॥ করীর কুঞ্জেতে বহু কণ্টক আচিতে পড়িল মাথুর ছিন্ন হৈয়া বিমূর্চ্ছিতে॥ ওগো মাতা তবে দূরে হইল প্রচার। গভীর মধুর বেণু শৃঙ্গরব আর॥ তৌম্বিবাণা আর দুন্দু বাদ্যেতে মিলিত। গো সবার হম্বারবে অত্যন্ত মিশ্রিত॥ সেইসবরবে গুরুশিষ্যদুইজন। বোধপ্রাপ্ত হইয়াউঠিল সেইক্ষণ॥ সেই উচ্চনাদ অভিমুখেতেধাইলা। শ্রীযুক্ত গোপাল দেবে তথায় দেখিলা॥ অতি মনোহর রূপ শোভিত সকল। সুষ্টু শ্যাম গাত্র কান্তি সমূহে উজ্জ্বল॥ পশুদিগে জল পিলাইতে যমুনায়। আর বয়স্যের সহ করিতে বিহার॥ গোপীগণে নৌকা পার করণ প্রভৃতি। কার্য্যহেতু অনন্তাম্বা হার লীলা কৃতি॥ গজেন্দ্র লীলার দ্বারা পুনঃ নৃত্যগতি। করিছেন আগমন সন্নিধানে অতি॥ স্বকীয় কৈশোর তাঁর মহা বিভূষণ। বিচিত্র লাবণ্য তরঙ্গের নিকেতন॥ জগতের মনোনেত্র হর্ষেরে বাড়ায়। মুহুর্মুহু নূতন মাধুরী ধরে তায়॥ দ্বাত্রিংশত সল্লক্ষণে সুন্দরাঙ্গ হয়। কদম্বের পুষ্প কর্ণ ভূষণ শোভয়॥ ময়ূর পিচ্ছের চূড় পট ও পীতাম্বর। মুক্তাবলি লম্বিত শ্রীকম্বু কণ্ঠবর॥ বিলম্বিত গুঞ্জা মালা হারেতে ভূষিত পীনবক্ষ শ্রীবৎস লক্ষ্মীতে সুলক্ষিত॥ সিংহ শ্রেষ্ঠ মধ্য শক্তি সিংহবিক্রমিত। পাদ পদ্ম সৌভাগ্যের সারেতে পূজিত॥

কদম্ব তুলসী গুঞ্জা শিখণ্ড প্রবাল। মালার শ্রেণীতে চারু বেশ অতিভাল॥ বিচিত্র পুষ্পের কাঞ্চী কটীতটে রাজে। তাহা লম্ব মানেতে নিতম্ব দেশ সাজে॥ সুবর্ণে রচিত দিব্য অঙ্গদ কঙ্কণ। মনোহর স্থলায়ত ভুজে সুশোভন॥ বিম্বাধরেন্যস্ত মনোহর বেণু সার। সেবাদ্যে নাচয়ে পদ্ম করাঙ্গুলি তাঁর॥ আপনি করিছে যে অপূর্ব্ব বেণুগীত। বিশ্ব লোক তাহার ভঙ্গীতে বিমোহিত॥ বক্র অল্প চঞ্চল লীলায় বিলোকয়। সে ভূষণেবিভূষিতনেত্র পদ্মদ্বয়॥ চাপতুল্য ভ্রূযুগের নর্ত্তন শোভায়। বাড়াইছে প্রেষ্ঠজন অনুরাগ তায়॥ নখ পদ্মঈষদ্ধাস্য শ্রীযুক্ত সদায়। আত্মারামগণ চিত্ত আকর্ষে শোভায়॥ তিল পুষ্প সম নাসিকার অগ্রপর। বিরাজিতগজেন্দ্রের একমুক্তা বর॥ কভু গোধূলি ভূষিত অলকা ভ্রমর। সম্বরণ করিবারে শোভমান কর॥ ঊর্দ্ধপুণ্ড্র যমুনার শুভ্র মৃত্তিকায়। অর্দ্ধ চন্দ্রাকৃতি ভাল পটও স্ফীত তায়॥ গিরি হরিতালাদিতে চিত্রিতাঙ্গ হয়॥ নানা মহারঙ্গ তরঙ্গের সিন্ধু চয়॥ দাঁড়াইয়া কদাচিত ত্রিভঙ্গি ললিত। অনেক কৌশলে বাজায়েন বংশীগীত সে কৌশলে হাসায়েন নিজ মিত্রগণে। ভূষিত করেণ ভূমি নিজ শ্রীচরণে॥ অগ্রজন্মা বলরাম রমণীয় দেহ। গোপাল দেবের তুল্য বয়ো বশে এহ॥ নীলবস্ত্রে অলঙ্কৃত গৌরমূর্ত্তিতায় হেন বলরামে যুক্ত কৃষ্ণ শোভা পায়॥ সখাগণ আত্ম তুল্য নিরুপমচয়। প্রিয় সেই সব অছেআবৃত শোভয়॥ গুরুশিষ্য সেইরূপ করিয়া দর্শন। হৈল মহাহর্ষ শ্রেণীভাব গাঢগণ॥ পড়িলেনকিবাদণ্ড প্রণামকারণ। সংভ্রমেধ্বংসিতসর্ব্বনৈপুন্য

দুইজন।। প্রিয় প্রেমবশকৃষ্ণ ধাইলা তখন। হর্ষভয়েমুগ্ধ করি লেন আগমন।। তাঁহাদের উপরেতে হইলা পতনে। দীর্ঘ মহাভুজে আলিঙ্গিয়া দুইজনে।। অহো কৃষ্ণ মহাপ্রভু কৃপার্দ্র হৃদয়ে। স্নান করাইলা সে প্রেমাশ্রু ধারা চয়ে। ক্ষণেক উঠিয়া করদ্বয়ে দুইজনে। উঠাইয়া করিলেন স্থির সেইক্ষণে গাত্রে লগ্ন অশ্রু আর ধূলির মার্জন। করিয়া দয়ালু মুহুঃ কৈলা আলিঙ্গন।। তথায় ভূমিতে বসি তাঁদের সহিত। বাক্যামৃতে দ্বিজবরে করেণ তোষিত।। হে শ্রীজনশর্ম্মা মথুরান গৃহীতায়্য। বিপ্রবংশ সাগরের চন্দ্রমা আচার্য্য।। জিজ্ঞাসিয়ে সর্ব্বমতে তোমার কুশল। কহ২ বিরাজিত হয় কি সকল।। সব পরিবারের সহিত সে আমার। তোমার প্রভাবেতে কুশল অনিবার।।তোমার উপরে য়েই মম কৃপা হয়। তাহাতে আকৃষ্ট চিত্ত আমিহ নিশ্চয়।। কবে তুমি আগমন করিবে এথায়। পথ নিরীক্ষণে আমি থাকি সর্ব্বদায়।। ভদ্র তুমি আমারে য়ে করিলা স্মরণ। ভদ্র চিরকাল পরে করিলা দর্শন। তোমার স্বাধীন আমি জানিবে ব্রাহ্মণ। আপন ইচ্ছায় এথা করহ ক্রীড়ন।। পরীক্ষিত কহে জনশর্ম্মা দ্বিজবরে। সম্পূর্ণ সম্ভ্রম আর প্রেমানন্দ ভরে।। বশীকৃত হই তবেপ্রত্যুত্তর দিতে শক্ত নাহি হন আর দর্শন করিতে।। বাষ্পেতে সম্যক রুদ্ধ কণ্ঠ সে হইল। নয়নের দৃষ্টি অশ্রু ধারায় রোধিল।। কেবল শ্রীকৃষ্ণের চরণ পদ্মদ্বয়। মস্তকে ধরিয়া বহু রোদন করয়।। মাতা চূড়ামণি কৃষ্ণ ভাবে নিজমনে। এই বিপ্র করিলেক আত্মা সমর্পণে।। আমি যদি বশীভূত রূপেতে ইহারে।

নিজ আত্মা সমর্পণ করিয়ে প্রচারে ॥ তবে সম হৈলে মম কিবা উদারতা। আমা হৈতে অধিকোনা দেখিয়ে দেবতা ॥ হইলা আঙ্গস প্রতিদেয না দেখিযা। বলে গাত্র হৈতে অলঙ্কার আকর্ষিয়া ॥ সেসব ভূষণে বিপ্রে করিয়া ভূষিত। স্বরূপের মত করিলেন সুশোভিত ॥ এইমতে কৃষ্ণ নিজ প্রিয় সহচার। গোপ সমারম্ভ করি প্রতিপন্ন তাঁর ॥ তাঁহাতে পরম কৃপা করিলা বিস্তার। জনশর্ম্মা পাইযা সে করুণার সার ॥ স্বরূপের মত বিধানেতে সুনিশ্চয। পরিপূর্ণ সর্ব্বফল হৈল সে সময। অতঃপরে বেণুধ্বনি সঙ্কেত দ্বারায। পশুদিগে আহ্বান করিযা শ্যামরায॥ মুখ শব্দ বিচিত্র করিযা সেইক্ষণে। জলপান করাইলা সব পশুগণে ॥ সেইশব্দে সুখদেশে যুক্ত পশুগণে। নিরোধিযা পশুগণে বসিযা আপনে ॥ জনশর্ম্মা স্বরূপ অগ্রজ সখাগণ। সকলের সহ কৈলা জলেতে ক্রীড়ন পরস্পর জল সেকে কৃষ্ণ সখাগণে। কভুজল দিযা করে ভঙ্গ প্রাপণে॥ কভু সখাগণ হৈতে পাই ভঙ্গভর বিহার বিদগ্ধ কৃষ্ণ হাসেন নিস্তর ॥ বহুজল বাদ্য শুভতাদের সহিত। রাজা হয যমুনার প্রবাহে ত্বরিত ॥ শ্রোতের উজান আর ভাটায তখন। করিলেন বিচিত্র ক্রীড়ন সন্তরণ ॥ কভু যমুনার জলে লুকাইযা কায। পদ্মবনে কৃষ্ণ নিজ মুখ রাখি তায ॥ সতু জলে এইমতে হইলেন স্থিত। যেন কেহ তাঁহারে নাপারয়ে লক্ষিতে ॥ কৃষ্ণের দর্শন প্রাণধরে সখাগণ। অন্বেষণ করি কৃষ্ণে নাপান যখন। বন্ধুগণ ব্যগ্র বুদ্ধি হইযা তখন। মহা দুঃখি মুখ্য রাক্ষেক রণ্ রোদন ॥ তবে হাসি পদ্মবন হৈতে

বাহিরিল।। সখাগণ যেনমাত্র শ্রীকৃষ্ণ দেখিলা ।। উৎকৃষ্টহর্ষ সমূহে বিকাসি নয়ন। লম্ফগতি সবে অগ্রে করেণ গমন ।। পরম কৌতুকী কৃষ্ণ তাঁদের সহিত। বিহরেণ জলক্রীড়া করি সুবিহিত ।। পদ্ম পুষ্পে মৃণাল সমুহে গাঁথি হার। সহচর গণে করিলেন সালঙ্কার ।। সেইরূপ মালাও কৃষ্ণেরে সবে দিল। জল হৈতে তবে সবে উপরে উঠিলা ।। মধ্যাহ্নেতে ভোজন করিতে সেইবনে। যমুনার পুলিন বিস্তীর্ণ সুশোভনে ।। সখা সহ বসিলেন মণ্ডলী করিয়া। সকলের মধ্যে বলরামে বসাইয়া ।। নিজ২ গৃহ হৈতে প্রাতঃকালে যেই। আনিলা অদ্ভুত ভোজ্য দ্রব্য সব সেই ।। স্বয়ং পরিবেশন করেণ বিলসিয়া। লীলায় রচিত নৃত্যগতিতে ভ্রমিয়া।। সকলঋতুতে যেইফল সব হয়। বৃন্দাবনে নিত্য২ সেফল জন্ময ।। আনিহা সেফল সব অতি স্বাদুতরে। ওগো মাতা যথা রুচিদেন সহচরে ।।

ফলানাং নামান্যাহ। রসাল তাল বিল্বানি বদরাম লকানিচ। নারিকেলানিশনস দ্রাক্ষা কদলকানিচ। নাগরঙ্গানি পীলুনি করীরাণ্য পরাণ্যপি। খর্জ্জুর দাড়িমাদীনি পক্কানি রসবন্তিব ইতি ।।

যেই সবফল পরিবেশন করিলা। তার মধ্যে কিছু২ আপনি লইলা ।। থাকি তার২ কাছে অচ্যুত খাযেন। সহচরগণেরেও যত্নে খাওযাযেন ।। সখাগণ কিছু খায্যা মিষ্ট পরীক্ষিযা। উঠি২ কৃষ্ণমুখে দেন সাদরিযা ।। প্রশংসি কৌশল হাস্যে মধুর চর্ব্বণে। নানা মুখ ভঙ্গে হাসাযেন সখাগণে।। নানা পেযদ্রব্য আম্ল মিষ্ট তক্র আর। অলাবু পত্রাদি ধৃত

জল যমুনার ।। পিয়া পিয়াইয়া গোপগণে ভ্রমে স্থিত। নানা বিধ সুখক্রীড়া কৌতুক পণ্ডিত।। আচমন করিয়া তাম্বুল সুগন্ধিত। আপন২ গৃহ হইতে আনীত।। গুবাককর্পূর আদি মসলা মিলনে। বিভাগ করিয়া কৃষ্ণ খাযেন আপনে।। তুলসী মালতী জাতী লবঙ্গমল্লিকা। স্বর্ণযূথী শ্বেতযূথীকেতকী ঝিণ্টিকা।। কুন্দ কুব্জ করবীর মাধবী কাঞ্চন। রক্তপদ্ম শ্বেত পদ্ম পলাশ দমন।। কদম্ব বকুল নাগ পুন্নাগচম্পক। জবানব মল্লিকা অর্জ্জুন পাটলক।। কুটজ অশোক বাস কর্ণিকা মন্দার। প্রিয়ক প্রভৃতি পুষ্প বিবিধ প্রকার।। পত্রসহ আনি বিরচিলা সখায়ত। বৈজযন্তী বনমালা আদি নানামত।। অগুরু কস্তুরী আর কুঙ্কুম চন্দন। বৃন্দাবন হৈতে সবে কৈলা আনযন।। অন্য সুগন্ধি সহিত করিয়া পেষণ। সকলের অঙ্গ তাহে হইল লেপন।। নিকুঞ্জে সুগন্ধি পুষ্প সুবাসিত বরে। মধুকর পুঞ্জ গুঞ্জ২ শব্দকরে।। নবীন কোমল পত্র গুচ্ছেপুষ্প জাতে। রচিত শয্যায কৃষ্ণ শুইলেন তাতে।। প্রিযসখা শ্রীদামের ক্রোড়ে শির দিলা। পদ সম্বাহন কেহ করিতে লাগিলা কেশ প্রসাধেয কেহ কর সম্বাহযে। কেহ গীত স্তব কেহ পাত্রে বীজযে।। মুখ কমলের নানা করিয়া বিকার। কৌশলের ভঙ্গী শব তাহাতে প্রচার।। হাস্য কেলি দক্ষ সখাগণে সুখ দেন। রামসহ বিশ্রামের কেলি বিস্তারেণ।। পরে শিঙ্গা বেণু নাদে উঠায্যা গোপগণে। গোবর্দ্ধন নিকটেতে করেণ চারণে শিখণ্ডের চূড়া হরিতালের তিলক। গুঞ্জামালা প্রভৃতিতে যুক্তেকবালক।। আমি পূর্ব্বে২করিব রচিত। এতকহিয়খারুচি

করেণ ভূষিত ।। নূতন আগত জনশর্ম্মা বিপ্রবরে। সমর্পণ করি কৃষ্ণ স্বরূপেশ্ব করে ।। সায়ংকালে পূর্ব্বমত ব্রজে প্রবেশিয়া। বিলাস করেণ ব্রজজনে হর্ষ দিয়া ।। এইমতে ইতিহাস করি সমাপন। মাতাপ্রতি পরীক্ষিত কহেনবচন। শ্রীগোপীনাথের প্রসন্নতা পাইয়াছ। মহাসাধুজন মত মতি হইয়াছ আপনপ্রশ্নের মাত্রা উত্তরএক্ষণে। আপনি বিচার করিকরহগ্রহণে ।। পুন পরীক্ষিত মাতৃ স্নেহেতে উত্তর। প্রকাশিয়া ফলিতার্থ উপদেশ পর ।। প্রকরণার্থের উপসংহার করিয়া। কহেন জননী প্রতি তত্ত্ব বোধ দিয়া ।। সম্পূর্ণ পরমানন্দ সমূহ স্নেভায়। তার অন্ত্যসীমার গম্ভীর সিন্ধু প্রায় ।। শ্রীগোলোক তাহাতে গমন গো জননি। আপনি প্রযাস দ্বারা সাধহ এখনি ।। য়দ্যপি শ্রীকৃষ্ণ প্রসাদেতে তত্রগতি। তথাপি নিমিত্ত সাধকের শ্রদ্ধা রতি ।। অন্যথা সর্ব্বত্রয়দি উদাসীনহয়। তবে ভগবানের প্রসাদ কভুনয় ।। য়েগোলোকে য়াত্রামাত্রে সেনাথ সহিত। মধুর২ ক্রীড়া নানা সংঘটিত ।। য়দি কহ তোমার উক্তির অনুসার। শ্রীগোলোক সহ এই ভৌম মথুরার ।। অভেদ হেতুক কেন এস্থানে গমন। নাসাধিয়ে তাহে শুন উত্তর বচন ।। গমন মাত্রেতে ভৌম মথুরা মণ্ডলে। য়ে কোনব্যক্তির সদা সময় সকলে ।। শ্রীকৃষ্ণের সহ সেই বিবিধ ক্রীড়ন। সিদ্ধ নাহি হয় নিরন্তর কদাচন ।। কিন্তু কোন দ্বাপর য়ুগান্তে য়ে সময়। শ্রীগোলোক নাথ অবতরি প্রকটয়। সেকালে গমন মাত্রে সবার নিশ্চয়। য়ে কোন প্রকারেতে মানস সিদ্ধ হয় ।। অন্যকালে কৃষ্ণপ্রিয় জন কৃপাচয়ে। ভৌম মথুরায় কারো

ইষ্টসিদ্ধ হয়।। সেই হেতু কৃষ্ণপদ প্রিয় যাহাদের। পদধূলি সঞ্চয় করহ তাহাদের।। ও গোমাতা শিরেশ্বর সেধূলি নিশ্চয়। যাহে গত মাত্রে নিজাভীষ্ট সিদ্ধ হয়।। গোপী স্তনতট সঙ্কু-মের শোভাভর। তাহে আর্দ্র শ্রীযুক্ত চরণ দ্বয়বর।। তার প্রীতি যুক্ত সদা করয়ে প্রদান। জানিবারে ইচ্ছা গো জননি হেন স্থান।। এই হেতু সংপ্রতিক সম্বন্ধে তোমার। মধুর গহন প্রশ্ন ভর অনুসার।। কহিলাম শ্রীগোলোক মাহাত্ম্য সঞ্চয়। যাহা শুনি অশেষ সংশয় নাশ হয়।। বৈকুণ্ঠোরা উপরি যে ধাম বিরাজয়। অন্য কোন উপায়ে তাহার লাভ নয়।। নি-তান্ত শ্রীগোপীনাথ পদ প্রেমচয়ে। লাভয় সেইধাম জানি হ নিশ্চয়ে।। বাহ্যারং পরে শুক ফল যেই। তাহার প্রাপ্তির ভূমি শ্রীগোলোক সেই।। যে গোলোক বাসি জনে যেজন স্মা-রেণ। তারে অতি প্রেম সম্পত্তির নিষ্ঠা দেন।। সংপ্রতিক এই উক্ত উপাখ্যান দ্বয়ে। মহামুনিগণের যে যুক্ত বাক্য হয়ে কহিয়ে এক্ষণে তাহা করহ শ্রবণ। যাহে নিজ চিত্তের হইবে স ন্তোষণ।। সকলের উর্দ্ধ শ্রীবৈকুণ্ঠ লোক হয়। নারদাদি বৃদ্ধ ঋষি গণেতে সেবয়।। তত্রগতি হয় উমাসহ শ্রীশিবের। জ্যোতিঃস্বরূপের মহাশয় সকলের।। তাহার উপরে শ্রীগো লোক বিরাজয়। যারে সাধনেতে যোগ্য নন্দাদি পালয়।। অথবা যাহারা যোগ্য কৃষ্ণবশীকারে। শ্রীরাধাপ্রভৃতিপালে বিচিত্র বিহারে।। সেইধাম নিত্য সর্ব্ব সময়েতে গত। মহা প্রকাশিত পর হয়ত মহত।। সর্ব্বোপরি বৈকুণ্ঠের উপরি রা জয়। সমাধির দ্বারা জানিবারে শক্য হয়।। জিজ্ঞাসিবা

ব্রহ্মাদি ইন্দ্রাদি দেব সব। করিতে না পারেণ যাহার অনু-
ভব॥ ব্রহ্মাদের দুর্জ্ঞেয় ইথে হইল ধ্বনিত। অন্যে জানিবেক
কিবা তারে প্রকাশিত। শমদমে যুক্ত যে সুকৃত কর্ম্মিজন।
সত্যলোক পর্য্যন্ত তাদের প্রাপ্য হন॥ ব্রহ্ম লোকে তপ-
স্যায় যুক্ত যেই নর। শ্রীবৈকুণ্ঠ লোক শ্রেষ্ঠাগতি নিরন্তর॥
গোপ গোপী প্রভৃতির গোলোকেতে গতি। অন্যের সেলো-
ক হয় দুরারোহা অতি॥ ইন্দ্র যবে বর্ষণে তাহারে দুঃখদিল
ধৃতিমান শ্রীকৃষ্ণ তখন রক্ষিল॥ হরিবংশে এইসব কহিল
বচন। স্কন্দ পুরাণীয় ইবে শুনহ কথন॥ এবং বহুবিধ রূপে
পৃথ্বীতে ভ্রমণ। শ্রীগোলোক ব্রজলোক সত্য সনাতন॥ কহে-
ন জনমেজয় হে শ্রেষ্ঠবৈষ্ণব। বৈশম্পায়নের মুখে এইশ্লোক
সব। শুনিয়া তখন কোন অর্থ হৈল জ্ঞান। তোমা হৈতে শুনি
কোন অর্থ চিত্তে ভান॥ সত্যনামে ব্রহ্মলোক প্রপঞ্চ মধ্যে-
তে। ইত্যাদিক অর্থ জ্ঞান হইল পূর্ব্বেতে॥ তব মুখে সেইসব
করিয়া শ্রবণ। প্রপঞ্চের অতীত বৈকুণ্ঠোপরি হন॥ শ্রীগো
লোক ইত্যাদিক তথ্য এইক্ষণে। তব প্রসাদেতে দীপ্ত পায়
মর্ম্ম মনে। ভাগবত সকলের আশ্চর্য্য মহিমা। পরম অদ্ভুত
তার নাহি আছে সীমা॥ কথার সমাপ্তি আশঙ্কিয়া মম
মন। পরিতাপ করে যেন জ্বর যুক্তজন॥ কিছু রসায়ন কৃষ্ণ
তাঁর ভক্তকথা। দানকর অতি সুখি থাকে মন যথা॥ শুনি
জৈমিনি কহেন যেন রসায়ন। গোলোক মাহাত্ম্য ব্রহ্ম সং
হিতা বচন॥ কথা ব্রজ আর তদাসির মহিমার। দশমস্কন্দো
ক্ত পদ্যে করেণ বিস্তার॥ ওহে বতস মধুর বিচিত্র ভাবময়ে

তৱপিতা য়ে কহিল উপাখ্যান হুবে।। তাহে য়ুক্ত পদ্যসব মনোহর হয়। শ্রুতি স্মৃতি গণের নানার্থ সারময়।। হৃষ্টহৈয়া গোলোকের মাহাত্ম্য কথায়। গাইল তোমার অগ্রে সুখে মন ভায়।। তাহে তব তাত বিয়োগের দুঃখ য়ায়। সুখেতে ভ্রমিয়ে তাহা কহিয়ে তোমায়।। ব্রহ্ম সংহিতায়াং।।

আনন্দ চিন্ময় রস প্রতিভাবিতাভিস্তাভিয়্র্এব নিজরূপতয়া কলাভিঃ। গোলোক এব নিবসত্যখিলাত্মভূতো গোবিন্দমাদি পুরুষং তমহং ভজামি।।০।।

সুপ্রসিদ্ধ বৈদগ্ধী সেগুণ রূপাদিক। অথবা নিজাংশ গোপ গোপী প্রভৃতিক।। স্বাভাবিক হেতু কিবা সমান বিভবে। আনন্দ চিন্ময় রসে নির্ম্মিত য়ে সবে।। তাঁহাদের সহিত শ্রীগোলোকে নিশ্চয়। অখিলের অন্তর্য্যামি য়েই নিবসয়।। সেই শ্রীগোবিন্দ আদি পুরুষ য়েহন। তাঁহার করিয়ে আমি নিতান্ত ভজন।। তত্রৈব।

গোলোকনাম্নিনিজধাম্নিতলেচতস্য দেবী মহেশ হরিধামসু তেষু তেষু। তেতে প্রভাবনিচয়া বিহিতাশ্চ য়েন গোবিন্দ মাদিপুরুষং তমহং ভজামি।।০।।

গোলোকাখ্য নিজধামে তলেও তাহার। প্রকৃতির শিবের হরির ধামে আর।। প্রভাব সমূহ কৈল য়ে প্রকট দিয়ে। সেই আদি পুরুষ গোবিন্দেরে ভজিয়ে।। তত্রৈব।

শ্রিয়ঃকান্তাঃকান্তঃ পরমপুরুষঃ কল্পতরবোদ্রুমা ভূমিশ্চিন্তামণি গণময়ী তোয়মমৃতং। কথা গানং নাট্যং গমনমপি বংশীপ্রিয়সখী চিদানন্দং জ্যোতিঃ পরম পিতদাস্বাদ্যমপিচ।।০।

যে গোলোকে নারীগণ মহালক্ষ্মী হয়। পরম পুরুষ কৃষ্ণ কান্ত বিরাজয়॥ বৃক্ষগণ কল্পতরু অমৃত সে জল। চিন্তামণি গণ মহী ভূষিত সকল॥ কথা গান কর্ণসুখাবহের কারণ। প্রিয়সখা বংশী নাট্য স্বরূপ গমন॥ প্রদীপাদি জ্যোত চিদানন্দ রূপ য়ায়। গোবিন্দ অধরামৃত আস্বাদ্য তাহায়॥ প্রায় সেই স্থলে ভগবতী গোপিকার। প্রাধান্য হেতুক হেন কহিলেন দ্বার॥ তত্রৈব।

সয়ত্র ক্ষীরাব্ধিঃ সরতি সুরভীভ্যশ্চ সুমহান্ নিমেষার্দ্ধাখ্যো বা ব্রজতি নহি য়ত্রাপি সময়ঃ। ভজে শ্বেতদ্বীপং তমহমিহ গোলোকমিতিয়ং বিদন্তস্তে সন্তঃ ক্ষিতি বিরল চারাঃ কতিপয়ে॥ ০।

যেই শ্বেতদ্বীপে ক্ষীর সাগর নিস্করে। কামধেনু সকল হইতে নিরন্তরে॥ নিমেষার্দ্ধ পরার্দ্ধাখ্য যেস্থানে সময়। নাহি য়ায় অর্থাৎ নাহিক কালভয়॥ সেই শ্বেতদ্বীপে আমি করিয়ে ভজন। বিশুদ্ধ দ্বীপের তুল্য কোন স্থান হন॥ প্রপঞ্চান্তর্গত ক্ষীর সমুদ্রে বর্ত্তয়। শ্বেতদ্বীপ নামে সেই স্থান ইহা নয় য়াহারে গোলোক করি জানেন প্রভব। ক্ষিতিতে বিরল চারি কতক সাধব॥ ইহাতে নিগূঢ় স্থান হইল সুচিত। সর্ব্বজন তাহারে না জানেন নিশ্চিত॥ শ্রীদশমস্কন্ধে।

পুণ্যাবত ব্রজভুবো য়দয়ং নৃলিঙ্গ গূঢ়ঃ পুরাণ পুরুষো বনচিত্রমাল্যঃ। গাঃ পালয়ন সহবলঃ কণয়ংশ্চ বেণুং বিক্রীড়য়াঞ্চতি গিরিত্র রমার্চ্চিতাঙ্ঘ্রিঃ॥ ১॥

মথুরায় রঙ্গভূমে শ্রীনন্দ নন্দন। চানুরাদি সহ যুদ্ধ করেণ

য়খন।। মথুরা নাগরীসব হুনীতি দেখিযা। কহেন শ্রীব্রজ ব্রজভূমি প্রশংসিয।। ব্রজভূমি কিম্বা ব্রজভূমি জাত যত। পুণ্য যুক্ত এইপুরী নাহয সেমত। যাহেএই কৃষ্ণচন্দ্র পরম মোহন শিবমঙ্গলক্ষ্মী যাঁর সেবেনচরণ।। পুরাণপুরুষ চিত্র বনমালা ধরে। মনুষ্য লক্ষণে গোপনীয ভাবে চরে।। রামসহ কিম্বা গোপ সমার সহিত। গোপালন করেণ বাজায্যা বেণুগীত।। রাস আদি বহুলীলা করিযা যাহায। ভ্রমণ করেণ কৃষ্ণচন্দ্র যাহে।। অথবা গিরির দ্বারা করেণ রক্ষণ। গিরিত্র শব্দেতে হয শ্রীনন্দনন্দন।। তঁ হারে রমেণ যিঁহ হর্ষভর দিযে। গিরি ত্র রমাশব্দেতে শ্রীরাধা কহিযে।। তিঁহ পূজা করেণ শ্রীচরণ যাঁহার। ইহাতে শ্রীব্রজভূমি পুণ্যযুক্ত সার।। তত্রৈব।

অহোতি ধন্যা ব্রজগোরমণ্য স্তন্যামৃতং পীত মতী বতে মুদা। যাসাং বিভো বত্সতরাত্মজাত্মনা যত্তৃপ্তযে দ্যাপ্যথ নালমধ্বা।। ২।।

বত্স আর বালক হরিল ব্রহ্মা সব। শ্রীনন্দনন্দন ইহা করি অনুভব।। সকলের স্বরূপসেহইযা আপনে। এক বর্ষ ঐমতে করিল ক্রীড়নে।। ব্রহ্মা আসি প্রথমতঃ হইযা মোহিত। তবে কৃষ্ণ কৃপাতে হইল জ্ঞানোদিত।। জানিকৃষ্ণ তত্ব ব্রজ জনের মহিমা। বর্ণন করেণ ব্রহ্মা আপনি অসীমা।। ভগবান পান করিলেন দুগ্ধ যার। মহিমা বর্ণেন কেন ধেনু গোপীকার।। অহো অতি ধন্যা ব্রজে গোরমণী ব্রত। পান কৈলা স্তন্যামৃত অতি হর্ষগত।। ওহে বিভো যাহাদের তৃপ্তির কারণে। হৈলা বত্স বালক স্বরূপনে আপনে। অদ্যাপিহ তাহাদের তৃপ্তি

না হইল। অতএব তাহাদের সৌভাগ্য বর্ণিল॥ যদ্যপি শ্রীকৃষ্ণ প্রিয়তমের প্রধান। শ্রীরাধিকা প্রভৃতি সর্ব্বত্র সপ্রমাণ॥ তাঁহাদের মহিমা বর্ণনে যুক্ত হয়। তবু প্রেম বিশেষের অভাবে নিশ্চয়॥ তাঁহাদের মহিমা বিশেষ না জানিয়া কহিলেন একাদশ বচন প্রার্থিয়া॥ তাহে হৈল তাঁর বাল গোপালদর্শন। স্তত্যারম্ভ মদ্দুপাদ কহিলা বচন॥ কিন্তু ব্রহ্মা সেবক হযেন বৃদ্ধতরে। আপনি তাহার পুত্র অভিমান করে॥ ধাষ্ট্য পরিহার হেতু তাহা না বর্ণিলা। এরূপ সিদ্ধান্ত ইথে গোস্বামী লিখিলা॥ তত্রৈব॥

অহোভাগ্য মহোভাগ্যং নন্দগোপ ব্রজৌকসাং।
যন্মিত্রং পরমানন্দং পূর্ণংব্রহ্ম সনাতনং॥ ৩॥

নন্দ আর গোপ ব্রজবাসিগণ যত। পরমাতিশয় ভাগ্য সবার সম্মত॥ যাহাদের মিত্র হিতকারী সদা হন। পরানন্দ দায়ি পূর্ণব্রহ্ম সনাতন॥ তত্রৈব।

এষান্তু ভাগ্য মহিমাচ্যুত তাবদাস্তা মেকা দশৈবহি
বযং বত ভূরিভাগাঃ। এতদ্ধৃষীক চষকৈ রসকৃত পি
বামঃ শর্ব্বাদযোহঙ্ঘ্র্যদজ মধ্বমৃতাসবংতে॥ ৪॥

হে অচ্যুত ইহাঁদের ভাগ্যের মহিমা থাকুক তাবত কেবা দিতে পারে সীমা॥ শিব ব্রহ্ম চন্দ্র দিগ বাতার্ক প্রচেতঃ। অশ্বির কনীন্দ্রোপেন্দ্র মিত্র দ্বাদশেত॥ প্রজাপতি এই ত্রয়োদশ মোরাগণ। বহুভাগ্যবান কহি তাহার কারণ॥ ব্রজবাসিদের অহঙ্কার বুদ্ধি মন। চক্ষু কর্ণ ত্বক রসন নাসিকা বচন॥ পাণি পাদ এইসব ইন্দ্রিয়ের গণে। অধিষ্ঠাতা আমরা সকলে

অনক্ষণে ॥ তব পাদ পদ্ম মধু অমৃতসমান। প্রাণদায়ি ইন্দ্রিয় চষকে করি পান ॥ তত্রৈব।

তদ্ভূরি ভাগ্যমিহ জন্ম কিমপ্যটব্যাং যদ্গোকুলেপি কতমাঙ্ঘ্রি রজোভিষেকং। যজ্জীবিতন্তু নিখিলং ভগবন্মুকুন্দ স্ত্বদ্যাপি যত্পদরজঃ শ্রুতি মৃগ্যমেব ॥ ৫ ॥

সেই ভূরি ভাগ্য মম তৃণাদি রূপেতে। কোন না জন্ম হয় এই বনে গোকুলেতে ॥ যাহে গোকুলের কোনো জনেরো চরণ ধূলি অভিষেক মম হয়ত প্রাপণ ॥ যাহাদের নিখিল জীবন ভগবান। মাধুর্য্য সৌন্দর্য্যৈশ্বর্য্য কারুণ্যাদি স্থান ॥ প্রেম সুখ দায়ক হয়েন শ্রুতিচয়। যাঁর পদধূলি সে অদ্যাপি অন্বেষয় ॥ তত্রৈব ॥

এষাং ঘোষ নিবাসিনা মুতভবান কিংদেব রাতেতি নশ্চেতো বিশ্বফলাত্ফলং ত্বদপরং কুত্রাপ্যযন্মুহ্যতি। সদ্বেশাদিব পূতনাপি সকুলা ত্বামেব দেবাপিতা যদ্ধামার্থ সুহৃত্ প্রিয়াত্ম তনয় প্রাণাশয়াস্ত্বত্কৃতে ॥ ৬ ॥

সর্ব্ব ফলার্থক তুমি তোমাহৈতে অন্য। কিবা ফল তুমি ব্রজবাসিগণে ধন্য ॥ দিবে ইতি ওহে দেবআমাদেরমন। সর্ব্বস্য যাইয়া বিচারিয়া মুগ্ধ হন। তোমার অঋণী কারি দ্রব্য কোন স্থানে। না পাইয়া মুগ্ধ হয়চিত্ত সাবধানে ॥ যদি কহ ইহাঁদিগে আপনারে দিবে। অঋণী হইবে তাহা কভু নাভাবিবে ॥ ভক্তসম বেশমাত্র পূতনা করিল। আপনারকুলসহ তোমারে পাইল ॥ যাঁহাদের ধাম অর্থ বন্ধুপ্রিয় মন। পুত্র প্রাণাশয়

তব অর্থে সর্ব্বক্ষণ॥ ভক্তি বিশেষের হেতু ব্রজবাসিগণে। মহা ঋণী মত প্রভু থাকিলে আপনে॥ তত্রৈব।

তাবদ্রাগাদয় স্তেনা স্তাবত্ কারাগৃহং গৃহং। তাব মোহোঙ্ঘ্রি নিগড়ো য়াবত্ কৃষ্ণনতেজনাঃ॥ ৭॥

তাবত রাগাদি সব হয় চৌর্য্যকারি। বিবেক ধৈর্য্যাদি সর্ব্ব গুণ রত্ন হারি॥ তাবত হয়ত গৃহ যেন কারাগার। তাবত সে মোহ পাদ শৃঙ্খল আকার॥ যাবত হে কৃষ্ণ ভক্তি নাহয় তোমার। তবভক্ত হৈলে সব করে উপকার॥ তত্রৈব॥

প্রপঞ্চ নিষ্প্রপঞ্চোপি বিড়ম্বয়সি ভূতলে। প্রপন্ন জনতানন্দ সন্দোহং প্রথিতুং প্রভো॥ ৮॥

নিজভক্ত সকলের আনন্দ নিচয়। করিবারে বিস্তার হে প্রভো সুনিশ্চয়॥ প্রপঞ্চের অতীত হইয়া তুমি সার। করিছ ভূতলে পুত্রত্বাদি অনুকার॥ তত্রৈব॥

জানন্ত এব জানন্তু কিংবহূক্ত্যা নমেপ্রভো। মনসো বপুষো বাচো বৈভবং তব গোচরং॥ ৯॥

জ্ঞানে রত্নবান জ্ঞান করুক সাধন। ভক্তির মহিমা বহু কি কব কথন॥ হে প্রভো বিচিত্রানন্ত গরিম প্রভাব। তোমার বৈভব ভক্তি মহিমানুভাব॥ নহে মম কায় মন বাক্যের ব্যাপার। অপরিচ্ছিন্নত্ব অবিতর্ক্য হেতু তার॥ দ্বিতীয় প্রকার অর্থ শ্রবণ হে কর। প্রভো সর্ব্ববিলক্ষণ রূপ শ্রেষ্ঠতর॥ তব শরীরের যেই বৈভব সে হয়। মম মনো বচনের নাহয় বিষয় কিম্বা তব মনোবপু বাক্যের বৈভব। নাহয় গোচর মম তার অনুভব॥ তৃতীয়ার্থে এষাং শব্দ আদ্যে অনুবৃত্তি। পূর্ব্বশ্লোক

হইতে তাহে শুন অর্থ বৃত্তি ॥ প্রভোহে অপরিচ্ছিন্ন চিত্র শক্তিমান। এইব্রজবাসি সকলের মহিমান॥ মম আর ভব কায মনাদি গোচর। নাহি হয ইথে সুমাহাত্ম্য শ্রেষ্ঠ তর॥ তত্রৈব॥

অনুজানীহি মাংকৃষ্ণ সর্ব্বংত্বং বেত্সি সর্ব্বদৃক্। ত্ব
মেব জগতাং নাথো জগচ্চৈতত্তবাপিতং ॥১০॥

কৃষ্ণের প্রসাদ হৈল পূর্ব্বোক্ত স্তবনে। অখিলাভিমান গেল ব্রহ্মার তখনে॥ অতি দৈন্যাশ্রযে ব্রজবাসি সন্নিধানে। অ-য়োগ্য দেখিযা দীর্ঘকাল অবস্থানে॥ তাহে অন্য অপরাধ আশঙ্কা করিযা। নিজস্থানে যাইবারে কহেন প্রার্থিযা॥ আমাদের নিকৃষ্টতা মহিমা আপন। নিশ্চয জানহত্তুমি সর্ব্ব সর্ব্বক্ষণ॥ য়েহেত্ত সাক্ষাত সর্ব্ব দেখহ নিশ্চয। তাহে স্তব করিতেও শক্তি নাহিহয॥ গমনে আমারেকর অনুজ্ঞা প্রদান এইক্ষণে য়াই আমি প্রভো নিজ স্থান॥ জগতের নাথ তুমি হওতুনিশ্চিত। তথাপিজগতকৈলু তোমারেঅর্পিত॥ তত্রৈব

শ্রীকৃষ্ণ বৃষ্ণিকুল পুষ্কর জোষ দাযিন্ ক্ষ্মা নির্জর দ্বিজ
পশূদধি বৃদ্ধকারিন্। উদ্ধর্ম্মশার্ব্বর হর ক্ষিতিরাক্ষ
সধ্রুগাকল্প মর্কেমর্হন ভগবন্নমস্তে॥ ১১॥

হে শ্রীকৃষ্ণ বৃষ্ণিকুল পদ্ম প্রীতি দাযি। ইহাতে সূর্য্যের সহ উপমা নিশ্চাযি॥ পৃথ্বী আর দেব আর দ্বিজ সিন্ধুপম। তা-হাদের বৃদ্ধিকারি হেত্ত চন্দ্র সম॥ হে পাষণ্ডধর্ম্ম অন্ধকারের হারক। ক্ষিতিতে রাক্ষস কংসাদির বিনাশক॥ আদিত্য

পর্য্যন্ত সর্ব্ব পূজ্য ভগবান। আকল্প পর্য্যন্ত করি প্রণাম বিধান॥ তত্রৈব।

ধন্যেয়মদ্যধরণী তৃণবীরুধস্তৎ পাদস্পৃশো দ্রুমলতাঃকরজাভিমৃষ্টাঃ। নদ্যোদ্রয়ঃখগমৃগাঃসদয়াবলোকৈ র্গোপ্যো ন্তরেণ ভুজয়োরপি যৎস্পৃহ শ্রী॥১১

গোপালনলীলায় পৌগণ্ডে বৃন্দাবনে। বলরাম প্রতি কন শ্রীকৃষ্ণ আপনে॥ অদ্য এই ধরা তৃণ গুল্মাদিক আর। তব পাদস্পর্শ হেতু হৈল ধন্যা সার॥ বৃক্ষলতা গণ তব করের স্পর্শনে। নদী গিরি খগমৃগ দয়াবলোকনে॥ সবে ধন্যা গোপীগণ ধন্যা অতিশয়। যাঁহাদের বক্ষ শোভা লক্ষ্মীও বাঞ্ছয়॥ক্রমেং সকলেরধন্যত্বকহিতে। গোপীসব সর্ব্বশ্রেষ্টা হইল সূচিতে॥ তত্রৈব॥

বৃন্দাবনং সখি ভুবো বিতনোতি কীর্ত্তিং যদ্দেবকী সুত পাদাম্বুজ লব্ধ লক্ষ্মি। গোবিন্দবেণু মনুমত্তময়ূর নৃত্যং প্রেক্ষ্যাদ্রি সাম্বরতান্য সমস্ত সত্ত্বং॥ ১৩॥

বৃন্দাবন মধ্যেগত শ্রীনন্দ নন্দন। করিলেন মনোহর বংশীর বাদন॥ তাহা শুনি গৃহ মধ্যস্থিতা গোপীগণ। প্রেমে পূর্ণা পরস্পর কহয়ে কথন॥ ওহে সখি শ্রীরাধিকে এই বৃন্দাবন পৃথিবীর কীর্ত্তি করিতেছে বিস্তারণ॥ যেহেতুক দেবকী সুতের শ্রীচরণ। হৈতে লভিয়াছে সর্ব্ব শোভারূপধন॥ গোবিন্দের বেণু নাদ করিয়া শ্রবণ। মেঘজ্ঞানে নৃত্যকরে ময়ূরের গণ॥ তাহা দেখি পর্ব্বতের শৃঙ্গের উপরে। অন্যপক্ষিগণ যত আসি নৃত্যকরে॥ তত্রৈব॥

হন্তায় মদ্রিরবলা হরিদাস বর্য্যো যদ্রামকৃষ্ণ চরণ
স্পর্শ প্রমোদঃ। মানং তনোতিসহ গোগণযো স্তয়ো
র্যত্পানীয় সূয়বস কন্দর কন্দ মূলৈঃ ॥ ১৪ ॥

কে অবলা হন্ত এই গিরিগোবর্দ্ধন। হরিদাসসকলের মধ্যে শ্রেষ্ঠ হন ॥ যেহেতুক রামকৃষ্ণ চরণ স্পর্শনে। কিম্বা ক্রীড়াকারি যেই কৃষ্ণের চরণে ॥ তাহার স্পর্শনেতে প্রমোদ যুক্ত হয়। জল ঘাস গুহা কন্দ মূলে সমুদয় ॥ ধেনু আর সহচর গণের সহিত। শ্রীরাম কৃষ্ণের পূজা করে বিস্তারিত ॥ অথবা রমযে যেই শ্রীকৃষ্ণচরণ। তাহারবে গিরিবরে করযে স্পর্শন কঠিনতা ত্যজি অতি কোমল হইযা। প্রমোদ তাঁহারে দেন চরণ সেবিযা। তত্রৈব ॥

দৃষ্টবাতপে ব্রজ পশুন্ সহ রাম গোপৈঃ সঞ্চারয়ন্ত
মনুবেণু মুদীরয়ন্তং। প্রেম প্রবৃদ্ধ উদিতঃ কুসুমা বলী
ভিঃ সখ্যুর্ব্যধাৎ স্ববপুষাম্বুদ আতপত্রং ॥ ১৫ ॥

বলরাম আর সহ সহচরগণ। রৌদ্রে ব্রজ পশুগণে করেণ চারণ। প্রতিক্ষণ বেণুনাদ করেণ পূরণ। দেখিযা অম্বুদ প্রেমে বাড়িযা তখন ॥ উদিত হইয বিন্দুহ জলধারে। প্রিযের হইল ছত্র নিজ কলেবরে ॥ তত্রৈব ॥

নদ্যস্তদাতদুপধার্য্য মুকুন্দ গীত মাবর্ত্ত লক্ষিত
মনোভবভগ্নবেগাঃ। আলিঙ্গন স্থগিত মূর্ম্মিভুজৈর্ম্মু
রারে র্গৃহ্ণন্তি পাদ যুগলং কমলোপহারাঃ ॥ ১৬ ॥

কালিন্দ্যাদ্যা শুনি তবে মুকুন্দের গীত। আবর্ত্তে দর্শিত কামে ভগ্নবেগান্বিত ॥ কিম্বা মুকুন্দগীতের শোভা পরস্পারে

ভঙ্গি প্রকাশিত কামে ভগ্নবেগ ধরে॥ ঊর্ম্মিরূপে ভুজে মুরারির পাদদ্বয়। আলিঙ্গনে স্থগিত সে গ্রহণ করয়॥ যাহাদের পূজার সামগ্রী পদ্ম সব। কিম্বা কমলার পূজ্য সৌভাগ্য প্রভব॥ তত্রৈব।

বনলতাস্তরব আত্মনি বিষ্ণুং ব্যঞ্জয়ন্ত ইব পুষ্প ফলাঢ্যাঃ। প্রণত ভার বিটপা মধুধারাঃ প্রেমহৃষ্ট তনবো ববৃষুঃস্ম॥ ১৭॥

পূর্ব্ব শ্লোক উক্ত বেণুনাদ কৈলেপর। বৃন্দাবনাদিতে যেই লতা তরুবর॥ ভক্তিবশ হেতু কৃষ্ণ নিজচিত্তে স্থিত। গোপালীয় ভবে প্রেমে করেণ ব্যঞ্জিত॥ পুষ্প আর ফল সবে যুক্ত অনিবার। বিনয়াদি গুণে নম্রগত পরিবার॥ প্রেমেতে সন্তুষ্ট তনু সদা মধুধার। বর্ষণ করেণ আনন্দাশ্রুর সঞ্চার। তত্রৈব

এতে হলিনাহুর য়শো৽খিল লোক তীর্থং গায়ন্ত আদি পুরুষানুপথং ভজন্তে। প্রায়ো অমি মুনিগণা ভবদীয় মুখ্যা গূঢ়ং বনেপি ন জহত্যনঘাত্মদৈবং॥ ১৮

বলরামে কহেন শ্রীকৃষ্ণ পূর্ব্বমত। হে আদি পুরুষ এই সব অলিব্রত॥ পথে২ ভজি পিছে করয়ে প্রস্থান। তব যশ সর্ব্বলোক ত্রাতৃ করি গান॥ প্রায় এই সকল সে হয় মুনিগণ। ভক্ত সব মধ্যে হয় মুখ্য২ জন। নিজ ইষ্টদেব আছে সঙ্গোপনে বনে। তথাপিও ত্যাগ নাহি করে কদাচনে॥ তত্রৈব॥

সরসি সারস হংস বিহঙ্গাশ্চারুগীত হৃত চেতস এত্য। হরিমুপাসত তে যতচিত্তা হন্তমীলিত দৃশো ধৃত মৌনাঃ॥ ১৯॥

দিবার বিরহ দুঃখ শান্তির কারণ। পূর্ব্বমত কৃষ্ণলীলা গায় গোপীগণ॥ সরোবরে সারস হংসাদি পক্ষিগণ। কৃষ্ণ কৃত চারুগীত করিয়া শ্রবণ॥ সবাকার চিত্তসব হরণ হইয়া। হরি উপাসনা করে সমীপে আসিয়া॥ যমন করিয়া চিত্ত মুদ্রিত নয়ন। কেহ২ কৈল সবে মৌনের ধারণ॥ পক্ষি জাতি গণের এমত আকর্ষণ। কহ দেখি কিমতে রহিবে গোপীগণ। তত্রৈব

প্রায়োবতাম্ব মুনয়ো বিহগা বনেঽস্মিন্ কৃষ্ণেক্ষিতং
তদুদিতং কলবেণুগীতং। আরুহ্য যে দ্রুমভুজান্
রুচির প্রবালান্ শৃণ্বন্তিমীলিত দৃশো বিগতান্যবাচঃ॥২০

খেদে কহে ওগো মাতা প্রায় এইবনে। পক্ষিগণ মুনি কৃষ্ণ ধর্ম্ম পরায়ণে॥ অথবা যে কৃষ্ণ পরায়ণ মুনিগণে। পক্ষির স্বরূপ হৈল সবে এইবনে॥ মনোহর পত্রযুক্ত বৃক্ষের শাখায় আরোহণ করি নিমীলিত নেত্রতায়॥ ত্যজি অন্য বাক্য হৈয়া কৃষ্ণের ঈক্ষিত। কৃষ্ণের উদিত শুনে কলবেণুগীত॥ ব্রত এই খেদবাক্যে এইত আশায়। কৃষ্ণ পরায়ণ পক্ষিগণ মহাশয়॥ ধিক আমাদিগে মোরা সকল ত্যজিয়া। শ্রীকৃষ্ণ দর্শনার্থ করি বনে গিয়া॥ তত্রৈব॥

ধন্যাঃস্ম মূঢ়গতয়োপি হরিণ্য এতা য়ানন্দ নন্দন
মুপাত্ত বিচিত্র বেশং। আকর্ণ্য বেণুরণিতং সহ কৃষ্ণ
সারাঃ পূজাংদধুর্বিরচিতাং প্রণয়াব লোকৈঃ॥ ২১॥

মূঢ়গতি হইয়াও হরিণীর গণ। ওগো সখী সব হয় ধন্য॥ সর্ব্বক্ষণ॥ বেণুশব্দ শুনি কৃষ্ণসারের সহিত। নানাবেশভূষা ধারি কৃষ্ণের নিশ্চিত॥ পূজা করে প্রণয়াবলোকনে রচিত

অতএব ধন্যা তারা হয় সুবিহিত ।। ইহাতে হরিণীগণ পতির সহিত। কৃষ্ণ মুখ দেখে তাহে ধন্যা সুনিশ্চত ।। গোপিকার মনেতেও হয় সে আশয়। এপ্রকার এই শ্লোকে অর্থ নাহি হয় ।। হরিণীগণের পতি কৃষ্ণসার হয়। কৃষ্ণসার যাহাদের এঅর্থ নিশ্চয় ।। আমাদের পতি দ্বেষ করয়ে দর্শনে ।। অত এব অধন্যা আমরা সর্ব্বক্ষণে ।। তত্রৈব ।।

গাবশ্চ কৃষ্ণমুখ নির্গত বেণুগীত পীযূষ মুত্তভিত
কর্ণ পুটৈঃ পিবন্ত্যঃ। শাবাঃ স্তন স্নুতপয়ঃকবলাঃ
স্ম তস্থু গোবিন্দ মাত্মনি দৃশাশ্রুকলাঃ স্পৃশন্ত্যঃ ।। ২২।

কৃষ্ণমুখ নির্গত মুরলী গীতামৃত। উর্দ্ধকর্ণ পুটে ধেনুগণ পান কৃত ।।শবত্তুল্যা হৈয়া মুখ হৈতে গ্রাসপড়ে। স্তনহৈতে দুগ্ধক্ষরে য়েনরহে জড়ে ।। মনমধ্যে গোবিন্দেরে করি যা স্পর্শন। চক্ষু সব হৈতে অশ্রু বর্ষে অনুক্ষণ ।। কিম্বা শাব শব্দে বৎস তাদের বদনে। স্তন্যদুগ্ধরূপ গ্রাস ক্ষরে সেইক্ষণে ।। অন্য অর্থ পূর্ব্বমত জানিহ ইহায় ।। অতএব ধন্য তারা হয় সমুদায় ।। তত্রৈব ।।

বৃন্দশো ব্রজ বৃষা মৃগগাবো বেণুবাদ্য হৃতচেতস
আরাত্। দন্তদষ্ট কবলা ধৃতকর্ণা নিদ্রিতা লিখিত
চিত্র মিবাসন্ ।। ২৩ ।।

হে সখি ব্রজের ধেনু বৃষ মৃগগণ। বেণু বাদ্যেতেচিত্ত হইয়া হরণ।। শীঘ্র নিজ স্থান হৈতে করি আগমন। দন্তে গ্রাস ধরি রহে নাকরে ভক্ষণ ।। বেণু শুনিবারে রহে ধৃত কর্ণ তায়। হইল নিদ্রিত কি লিখিতচিত্র ন্যায় ।। তত্রৈব ।।

পূর্ণাঃপুলিন্দ্য উরুগায়পদাব্জরাগ শ্রীকুঙ্কুমেন দয়ি
তাস্তন মণ্ডিতেন। তদ্দর্শন স্মররুজস্তৃণরূষিতেন লি
ম্পন্ত্য আনন কুচেষু জহুস্তদাধিং ॥ ২৪ ॥

যে কুঙ্কুম কৃষ্ণপদাব্জরাগে শোভিত। কৃষ্ণপ্রিয়া স্তন মধ্যে আছিল মণ্ডিত॥ রতিকালে পাদপদ্ম ধরিলেক স্তনে। তাহাতে সে কুঙ্কুম লাগিল শ্রীচরণে॥ বনের ভ্রমণে তাহা লাগিল তৃণেতে। দেখিয়া পুলিন্দী কামে পীড়িত মনেতে॥ উঠাইয়া সে কুঙ্কুম লেপি মুখে স্তনে। অনির্ব্বাচ্য মনোব্যথা করিল ত্যজনে॥ ইহাতে পুলিন্দী শবরের নারী যত। হইল কৃতার্থ বনচারিণী সর্ব্বতঃ॥ তত্রৈব॥

যদি দূরং গতঃ কৃষ্ণো বনশোভেক্ষণায় তং। অহং
পূর্ব্ব মহং পূর্ব্ব মিতি সংস্পৃশ্য রেমিরে॥ ২৫॥

ব্রজ বালক সবার মাহাত্ম্য এখন। গোস্বামী শ্রীশুকদেব করেণ বর্ণন॥ বন শোভা দেখিবারে শ্রীনন্দ নন্দন। যদি দূরবন মধ্যে করেণ গমন॥ আমি পূর্ব্বে২ করিব স্পর্শন। ইহা কহি স্পর্শি সবে করেণ ক্রীড়ন॥ তত্রৈব॥

ইত্থং সতাং ব্রহ্ম সুখানুভূত্যা দাস্যংগতানাং পর
দৈবতেন। মায়াশ্রিতানাং নরদারকেণ সার্দ্ধং বিজ
হ্রুঃ কৃতপুণ্য পুঞ্জাঃ॥ ২৬॥

নর দারক শব্দেতে কিশোর শেখর। অতি মনোহর যেই নববধূবর॥ দাস্যতায় যে গোপীরা লইলা আশ্রয়। তাঁহাদের নরদারক শ্রীকৃষ্ণ হয়॥ সাধ ভক্ত গণের সে পরম দৈবত। তাঁহার সহিত ব্রহ্ম সুখানুভবৈঃ॥ বত্স চারণাদি মতে

করিল বিহার। কৃতপুণ্যপুঞ্জ যত গোপের কুমার॥ ক্ষত্র-পুণ্য শব্দে ভক্তি পরিভাষা হয়। কৃতভক্তি পুঞ্জ এই অর্থ সুনিশ্চয়॥ তত্রৈব॥

যত্পাদপাংশুর্বহুজন্মকৃচ্ছ্রতো ধৃতাত্মভির্যোগিভিরপ্যলভ্যঃ। স এব যদ্দৃগ্বিষয়ঃ স্বয়ং স্থিতঃ কিং বর্ণ্যতে দিষ্টমহো ব্রজৌকসাং॥ ২৭॥

যাঁর পদ রেণু বহু জন্ম কৃচ্ছ্র চয়ে। স্থিরীকৃত মন যোগিগণ না লভয়ে॥ শ্রীসচ্চিদানন্দ ঘন মূর্ত্তি সে নিশ্চয়ে। স্বয়ং স্থিত যাঁহাদের চক্ষুর বিষয়ে। কেন ব্রজবাসি সকলের ভাগ্যচয়। অহো কি বর্ণিব যার সীমা নাহি হয়॥ কিম্বা মহঃশব্দে হয় তেজের প্রভাব। কি বর্ণিব দিষ্টমহঃ নাহি অনুভাব॥ তত্রৈব।

কৃচিত্ পল্লব তল্পেষু নিযুদ্ধ শ্রম কর্ষিতঃ। বৃক্ষ মূলাশ্রয়ঃ শেতে গোপোত্সঙ্গোপবর্হণঃ॥ ২৮॥

মল্ললীলা শ্রমে কৃষ্ণ হইয়া কর্ষিত। কোনস্থানে যেশীতল বাতেতে সেবিত॥ কদম্বাদি বৃক্ষ তল করিয়া আশ্রয়। পল্লব পুষ্পাদি শয্যাপরে সেসময়॥ শয়ন করেণ কৃষ্ণ সুখে সেই স্থান। শ্রীদামের ক্রোড় তাঁর হয় উপধান। তত্রৈব।

পাদ সম্বাহনং চক্রুঃ কেচিত্তস্য মহাত্মনঃ। অপরে হত পাপ্মানো ব্যজনৈঃ সমবীজয়ত্॥ ২৯॥

অন্যে তদনুরূপাণি মনোজ্ঞানি মহাত্মনঃ। গায়ন্তিস্ম মহারাজ স্নেহক্লিন্নধিয়ঃশনৈঃ॥ ৩০॥

কোন মহাশয় তাঁর পাদ সম্বাহয়ে। কোন হত অপরাধ ব্যজনে বীজয়ে॥ স্নেহে আর্দ্র বুদ্ধি কেহ অনুরূপ তার। মহা

আকৃষ্ণের স্নেহই মনোহর সার ।। করেণ হে মহারাজ অপেক্ষা পান।। সখাগন হেন সেবা করে সমাধান ।। মহারাজ শব্দে তোমাদিগেরো কখন। হেন সুখ ক্রীড়া নাই বুঝ নিজমন ।।

নন্দঃ কিমকরোদ্‌ব্রহ্মন্‌ শ্রেয এবং মহোদয়ং। যশোদা বা মহাভাগা পপৌ যস্যা স্তনং হরিঃ ।। ৩১ ।।

মাতৃপিতৃ সুহৃদাদি শুনিয়া বিস্ময়ে। রাজা পরীক্ষিত শুকদেবে জিজ্ঞাসয়ে ।। ওহে ব্রহ্ম মূর্ত্তে কিবা শ্রেয় মহোদয়। করিযাছিলেন তাহে নন্দ সুনিশ্চয় ।। মহাভাগ্যবতী বা যশোদা আচরিল। যাঁর স্তনপান হরি আপনি করিল ।। পিতা হৈতে মাতৃস্নেহ অধিক সে হন ।। মহাভাগা স্তনপান কহি একারণ।। কিম্বা নন্দপক্ষে আজ্ঞা করিল ব্রহ্মণ। যশোদা পক্ষেতে স্তন পান সে করণ।। তত্রইব।

ততোভক্তির্ভগবতি পুত্রভূতে জনার্দ্দনে। দম্পত্যো র্নিতরামাসী দ্গোপ গোপীষু ভারত ।। ৩২ ।।

কহেন শ্রীশুক ব্রহ্মবরের কারণ। হৈলা পুত্ররূপে ভগবান জনার্দ্দন ।। সব গোপ গোপী মধ্যে নন্দ যশোদার। তাঁহাতে হইল ভক্তি বিবিধ প্রকার ।। হে ভারত সম্বোধনে শ্রেষ্ঠ বংশোদ্ভব। অতএব তুমি স্বযং কর অনুভব ।। তত্রইব ।।

নন্দঃ স্বপুত্র মাদায প্রোষ্যাগত উদারধীঃ। মূর্দ্ধ্যুপাঘ্রায পরমাং মুদং লেভে কুরূদ্বহ ।। ৩৩ ।।

পূতনা বধের কালে নন্দ মথুরায। গিয়াছিলা আসিয়া শুনিলা সমুদায ।। দানশীল বুদ্ধি নন্দ রাজ সেইক্ষণে। আপন পুত্রেরে ক্রোড়ে করিযা গ্রহণে ।। অতি স্নেহে মস্তকের আঘ্রাণ লইলা। ওহে কুরূদ্বহ হর্ষ পরম পাইলা ।। তত্রইব ।।

স্বমাতুঃ স্বিন্নগাত্রায়া বিস্রস্তকবরস্রজঃ। দৃষ্ট্বা পরিশ্রমং কৃষ্ণঃ কৃপয়াসীৎ স্ববন্ধনে।৩৪॥

নবনীত চৌর্য্য ভগ্ন দধির ভাজন॥ দেখি ক্রোধে মাতা কৃষ্ণ করিতে বন্ধন॥ উদরে বান্ধন যত রজ্জুতে তাঁহায়। ন্যূন হয় দ্বিঅঙ্গুলী রজ্জু সর্ব্বথায়॥ ঘর্ম্মযুক্ত সর্ব্বগাত্র হইল মাতার। খসিল কবরী আর মালিকা তাহার॥ পরিশ্রম দেখি কৃষ্ণ কৃপা প্রকাশনে। করিলেন স্বীকার আপনার বন্ধনে॥ তত্রৈব॥

নেমং বিরিঞ্চো নভবো নশ্রীরপ্যঙ্গসংশ্রয়া। প্রসাদং লেভিরে গোপী যত্তৎ প্রাপবিমুক্তিদাৎ॥৩৫॥

বিমুক্তিদ কৃষ্ণ হৈতে গোপী যশোমতী। লাভ করিলেন যেই প্রসন্নতা অতি॥ ব্রহ্মা শিব মহালক্ষ্মী সদাবক্ষঃস্থিতা। নাপাইলা সেই প্রসন্নতা সুনিশ্চিতা। সংসার বন্ধন হৈতে মুক্তি দেয় যেই। গোপী হৈতে গোরজ্জুতে বান্ধা গেলা সেই॥

পয়াংসি যাসামপিবত্ পুত্রস্নেহস্নুতান্যলং। ভগবান্ দেবকীপুত্রঃ কৈবল্যাদ্যখিলার্থদঃ॥ তাসা মবিরতং কৃষ্ণেকুর্ব্বতীনাং সুতেক্ষণং। নপুনঃকল্পতে রাজন্ সংসারোহজ্ঞান সংভবঃ॥৩৬॥

যেই সব গোপিকার দুগ্ধ স্তনস্থিত। কৃষ্ণে পুত্র স্নেহ হেতু হইল ক্ষরিত। কৈবল্যাদি অখিলার্থ প্রদ ভগবান। দেবকী নন্দন অতি করিলেন পান॥ কৃষ্ণে পুত্র দৃষ্টি তারা করে অবিরত। নাহয় অজ্ঞানোদ্ভূত সংসার পতন॥ রাক্ষসগণের হৈল সংসার মোচন। গোপিকার তাহাতে কি হৈল প্রশংসন

সন।। অতএব কহি শুন অর্থ বিবরণ। সম্যক্সার সংসার শব্দেতে মুক্তি হন।। অকার বিশেষ নাহি করি এইবার। জ্ঞান হৈতে হয় মুক্তি জানিহ প্রকার।। তাহা নাহি হয় যত বৃদ্ধ গোপিকার। যেহেতুক সদা কৃষ্ণলীলা পরিবার।। তত্রৈব।।

গোপীনাং পরমানন্দ আসীদ্গোবিন্দ দর্শনে। ক্ষণং যুগশত মিব যাসাং যেন বিনা ভবেত্।। ৩৭।।

মুঞ্জাটবীমধ্যে দাবানল বিমোচন। করি কৃষ্ণ ব্রজেতে করিলে আগমন।। গোবিন্দ দর্শন করি যত গোপিকার। পরম আনন্দ অতি হইল প্রচার।। যেই কৃষ্ণ না দেখিয়া ক্ষণেক সময়। যে গোপীগণের যুগশতমত হয়।। তত্রৈব।।

তন্মস্কা স্তদালাপা স্তদ্বিচেষ্টা স্তদাত্মিকাঃ। তদ্গুণা নেব গায়ন্ত্যো নাত্মাগা রাণি সস্মরুঃ।। ৩৮।।

রাসারম্ভে কৃষ্ণচন্দ্র হৈলে অন্তর্দ্ধান। না পাইয়া গোপী অন্বেষিয়া নানা স্থান।। নিবিড় বনেতে জ্যোত্স্না সম্ভব নাহয়। অন্ধকার দেখি নিবর্ত্তিলা গোপীচয়।। কৃষ্ণ মন কৃষ্ণালাপ কৃষ্ণের কারণ। পুষ্পমালা রচনাদি বিবিধ চেষ্টন।। তন্ময়ী হইয়া সে তাঁহার গুণগণ। গাযেন আলয় দেহ না করি স্মরণ।। তত্রৈব।।

গোপ্য স্তপঃ কিমচরন্ যদমুষ্য রূপং লাবন্য সার মসমোর্দ্ধমনন্য সিদ্ধং। দৃগ্ভিঃ পিবন্ত্যনু সরাভিনবং দুরাপ মেকান্তধাম যশসঃ শ্রিয় ঐশ্বরস্য।। ৩৯।।

কংশ রঙ্গস্থলে কৃষ্ণে করিয়া দর্শন। পরস্পর কহে কথা পুরনারীগণ।। প্রসিদ্ধ তপস্যা সব যে আছে ভুবনে। এতা-

দৃশ্য ফল তার নাকরি শ্রবণে। গোপীসব কিবা তপ কৈল আচরণ। যেহেতু ইহাঁর রূপ সর্ব্ব বিলক্ষণ ॥ লাবণ্যের সার নাহি সম ঊর্দ্ধ যার। প্রতিক্ষণ নুতন দুষ্প্রাপ্য সবাকার ॥ যশঃশ্রী ঐশ্বর্য্য তার যে একান্ত ধাম। স্বতঃসিদ্ধ চক্ষুদ্বারা পিয়ে অবিরাম। তত্রৈব ॥

যা দোহনেবহননে মথ নোপলেপ প্রেঙ্খেঙ্খণার্ভ
রুদিতোক্ষণমার্জনাদৌ। গায়ন্তিচৈনমনুরক্তধিয়োহ
শ্রুকণ্ঠ্যোধন্যা ব্রজস্ত্রিয় উরুক্রম চিত্তযানাঃ ॥ ৪০ ॥

দোহন বর্ত্তন আর দধির মথনে। বালক রোদিতে তার দোলা আন্দোলনে ॥ চন্দনানু লেপ আর সেচন মার্জনে। ইত্যাদিকে গায় যারা শ্রীনন্দ নন্দনে ॥ অনুরক্ত বদ্ধ উরুক্রমে চিত্তগতি। অশ্রু কণ্ঠা ব্রজনারীগণ ধন্যা অতি। তত্রৈব।

প্রাতর্ব্রজাদ্ব্রজত আবিশতশ্চ সায়ং গোভিঃ সমং ক্বণ
য়তোস্য নিশম্য বেণুং। নির্গত্য তূর্ণ মবলাঃ পথি
ভূরি পুণ্যাঃ পশ্যন্তি সস্মিত মুখং সদয়াবলোকং ॥ ৪১ ॥

গো গোপাঙ্গনার সহ প্রভাত সময়ে। ব্রজে হৈতে কৃষ্ণ চন্দ্র যান বনালয়ে ॥ সায়ং আগমনে বেণু করেণ বাদন। সেই মুরলীর ধ্বনি শুনি নারীগণ ॥ শীঘ্র পথে আসি দেখে ভূরি পুণ্যাগণ। সস্মিত সদয় দৃষ্টি শ্রীকৃষ্ণ বদন ॥ তত্রৈব ॥

ন পারয়েহহং নিরবদ্য সংযুজাং স্বসাধু কৃত্যং বিবু-
ধায়ুষাপিবঃ। যামাভজন্ দুর্জর গেহ শৃঙ্খলাঃ সংবৃ
শ্চ্য তদ্বঃ প্রতি যাতু সাধুনা ॥

রাসে অন্তর্দ্ধান হৈয়া গোপীর ক্রন্দনে। আবির্ভূত কৃষ্ণ

চন্দ্র হইলা যখনে ॥ গোপী সকলের প্রশ্নত্রয়ের উত্তরে। তাঁহাদের কহেন শ্রীকৃষ্ণ স্বয়ং পরে ॥ তোমাদের সংযোগ হে গোপী অনিন্দিত। দেবগণ পরমায়ু কালেও ব্যাপিত ॥ আমি নারি পারি তোমাদের কদাচিত। প্রত্যুপকারের কৃত্য করিতে নিশ্চিত ॥ দুর্জ্জর সে গৃহরূপ শৃঙ্খল ছেদিয়া। আমার ভজন সবে করিলে আসিয়া ॥ তাহে সব তোমাদের সাধুত্ব ধারায় প্রতিকৃত হউক শুনহ তত্ত্বরায় ॥ তোমাদের সুশীলতা যদি না সহায়। তবে ঋণী থাকিলাম আমি সর্ব্বদায় ॥

গচ্ছোদ্ধব ব্রজং সৌম্য পিত্রোর্ন্নঃ প্রীতিমাবহ। গোপীনাং মদ্বিয়োগাধিং মত্সন্দেশৈর্বিমোচয় ॥ ৪৩ ॥

মথুরায় থাকি কৃষ্ণ গোপীর বিরহ। ভাবিয়া মনেতে অতি হইয়া আসক্ত ॥ প্রিয়সখা মন্ত্রিবর উদ্ধবে ডাকিয়। পাঠায়েন ব্রজে কিছু শান্তনা করিয়া ॥ সহজ কোমল রীতি হে উদ্ধব তায়। ব্রজেতে গমন তুমি করহ ত্বরায় ॥ যশোমতী নন্দ আমাদের মাতা পিতা। তাঁহাদিগে প্রীতি দাও নিজচাতুরিত গোপিকার মম বিরহের দুঃখ যত। আমার সন্দেশ বাক্যে মোচন করত ॥ তত্রৈব ॥

তা মন্মনস্কা মৎপ্রাণা মদর্থে ত্যক্তদৈহিকাঃ। যে ত্যক্তলোকধর্ম্মাশ্চ মদর্থে তান্ বিভর্ম্ম্যহং ॥ ৪৪ ॥

গোপিকার আমাতেই মন প্রাণ হয়। মদর্থে ত্যজিলা দেহ কার্য্য সমুদয় ॥ মন্নিমিত্তে লোক ধর্ম্ম ত্যজেয়ে যেজন তাহাদিগে করি আমি সুখেতে বর্দ্ধন ॥ তত্রৈব ॥

ময়ি তাঃ প্রেয়সাং শ্রেষ্ঠে দূরস্থে গোকুলস্ত্রিয়ঃ। স্মরন্ত্যোঽঙ্গ বিমুহ্যন্তি বিরহোৎকণ্ঠ্য বিহ্বলাঃ ॥

ধারয়ন্ত্যতি কৃচ্ছ্রেণ প্রায়ঃপ্রাণান্ কথঞ্চন। প্রত্যা
গমন সন্দেশৈর্বল্লবো্যা মে মদাত্মিকাঃ॥ ৪৫॥

আমি প্রিয়তম হই প্রিয়তমগণে। দূরেতে থাকিতে গোকুলের নারী মনে॥ অরিয়া বিরহ উৎকণ্ঠায় বিহ্বলিতা। বিশেষেতে মুহু২ মোহপ্রাপ্তস্থিতা॥ হে অঙ্গ শ্রীরাধা আদি বল্লবী সকল। মম প্রত্যাগম আশা জানিয়া প্রবল॥ মন্ময়ী তাঁহারা অতি কৃচ্ছ্রেতে জীবন। কোন প্রকারেতে মাত্র করে প্রাণ ধারণ॥ তত্রৈব॥

রামেণ সার্দ্ধং মথুরাং প্রণীতেশ্বাফল্কিনা ময্যনুরক্ত
চিত্তাঃ। বিগাঢ় ভাবেন নমেবিযোগতীব্রাধয়েঽন্যং
দদৃশুঃসুখায়॥ ৪৬॥

দ্বারকায় কৃষ্ণ গোপী মহিমোত্থাপনে। উদ্ধবের প্রতি কিছু কহেন বচনে॥ বৃন্দাবন হৈতে মোরে রামের সহিত। মথুরায় অক্রূর সে করিলে আনীত॥ ময়ি অনুরক্ত চিত্ত অতি গাঢ় ভাবে। বিচ্ছেদের তীব্র পীড়া সদা অনুভাবে॥ আমা হৈতে অন্য কিছু সুখের কারণ। না দেখিয়া থাকিলেন সুদুঃখিত মন॥ তত্রৈব।

তাস্তাঃ ক্ষপাঃ প্রেষ্ঠত মেননীতাঃ ময়ৈব বৃন্দাবন
গোচরেণ। ক্ষণার্দ্ধবত্তাঃ পুনরঙ্গ তাসাং হীনাময়া
কল্প সমাবভূবুঃ॥ ৪৭॥

আমি প্রেষ্ঠতম সে বৃন্দাবন গোচর। আমার সহিত অনির্বচনীয় তর॥ নিশাসব রাসক্রীড়াদিক পরানন্দে। ক্ষণার্দ্ধ সমান গত করিলা স্বচ্ছন্দে॥ হে অঙ্গ সে সব নিশা পুনকল্প

ন্যায়। হৈল আমাহৈতে হীন কৈযা গোপিকায়॥ তত্রৈব।

তানাবিদম্ময্যনুসঙ্গবদ্ধধিয়ঃস্বম আত্মানমদস্তথেদং।
যথাসমাধৌমুনযোব্ধি তোযে নদ্যঃ প্রবিষ্টাইব নামরূপে॥ ৪৮॥

আমাতে সর্ব্বদা সঙ্গে বদ্ধবুদ্ধি যত। ইহ পর লোক সুহৃদ্বর্গ অভিমত॥ নিজ আত্মা পর্য্যন্ত নাজানযে কিঞ্চিত। সিন্ধু তোযে নদীমত প্রবিষ্ট নিশ্চিত॥ সমাধিতে প্রবিষ্ট যেমত মুনি যত। নাহিজানে নাম রূপাত্মক এজগত॥ তত্রৈব।

মত্কামা রমণং জার মস্বরূপ বিদোহবলাঃ। ব্রহ্ম মাংপরমং প্রাপুঃ সঙ্গাচ্ছত সহস্রশঃ॥ ৪৯।

অবলা শব্দের অর্থ কহেন প্রবীন। জাতি ক্রিয়া জ্ঞান শক্ত্যাদিক বলহীন॥ পুলিন্দী প্রভৃতি শত সহস্রশো নারী। আত্ম তত্ত্ব জ্ঞানেতে রহিতা বনচারি॥ গৃহাদি গমনে গোপী সঙ্গতি পাইযা। আমা বিষয়ক কাম বিশিষ্টা হইযা পরং ব্রহ্মরূপ আমি শ্রীনন্দনন্দন। আমারে পাইল স্বামীভাবে নারীগণ॥ তত্রৈব॥

এতাঃ পরংতনুভৃতো ভুবি গোপবধ্বো গোবিন্দ এব নিখিলাত্মনি রূঢ়ভাবাঃ। বাঞ্ছন্তি যদ্ভবভিযো মুনযো বযঞ্চ কিং ব্রহ্ম জন্মভিরনন্ত কথা রসস্য॥ ৫০।

কৃষ্ণাজ্ঞায উদ্ধব আসিযা বৃন্দাবনে। শ্রীকৃষ্ণের আদেশ কহিযা গোপীগণে॥ বিরহের শান্তি নাহি অথচ বর্দ্ধিত। দেখিযা উদ্ধব মনে হইলা বিস্মিত। এমত গাম্ভীর্য্য প্রেম নাহে কোথায। পরম ভক্তিতে প্রণমিযা ইহ গায॥ ব্রজেমহালক্ষ্মী

এই গোপ বধূগণ। ভূবিমধ্যে সফল জন্ম।ইহাঁরা হন॥ স্নেহে ভক্ত সর্ব্বস্তুয় মি শ্রীগোবিন্দে। রূঢভাব অতি প্রেমবতী সে অ নিন্দে॥ মুক্তীচ্ছুক সব আর মক্ত মুনিগণ। আমরাও বাঞ্ছা করি য়াছ সর্ব্বক্ষণ॥ অনন্তের কথা রস বিশিষ্ট যেমনে। কিবা ফল আত্মতত্ত্ব প্রকাশ সাধনে॥ তত্রৈব॥

ক্বেমাঃস্ত্রিয়ো বনচরী ব্যভিচার দুষ্ট্যাঃ কৃষ্ণে কূচৈষ
পরমাত্মনি রূঢ ভাবঃ। নন্বীশ্বরোনুভজতোঽ বিদুষোপি
সাক্ষাচ্ছেয় স্তনোত্যগদ রাজ ইবোপয়ুক্তঃ॥ ৫১॥

বৃন্দাবনে রহঃস্থানে করেণ ভ্রমণ। কোথা এই শ্রীনন্দ ব্রজের নারীগণ॥ নাকরা প্রতিপালন আদেশ তাঁহার। ভক্তি নিষ্ঠত্ব রাহিত্যাদি ব্যভিচার॥ তাহে দুষ্টা আমরা বা আছিযে কোথায়। পরমাত্ম কৃষ্ণে রূঢভাব কোথাভায়॥ অর্থাৎ গোপিকাদের স্নেহইরূঢ ভাব। তাহা কোথা আমাদের হবে অনুভাব॥ বুঝিলাম য়দ্যপিও হৈয়া অপণ্ডিত। নিরন্তর ঈশ্বরেরে ভজযে নিশ্চিত॥ সাক্ষাত ঈশল তার করেণ বিস্তার। ঔষধ খাইলে য়েন রোগ নাশকার॥ তত্রৈব॥

নায়ং শ্রিয়োঙ্গউনিতান্তরতেঃ প্রসাদঃ স্বর্য়োষিতাং
নলিন গন্ধরুচাং কুতোঽন্যাঃ। রাসোত্সবেঽস্য
ভুজদণ্ডগৃহীতকণ্ঠ লব্ধাশিষং য়উদগাদ্ব্রজসুন্দরীণাং। ৫২

রাসোৎসবে কৃষ্ণকণ্ঠ করিযা গ্রহণ। সুখপাল্য য়েই ব্রজ সুন্দরীর গণ॥ তাঁহারা য়ে প্রসন্নতা কৃষ্ণের লভিলা নিতান্ত রতির তাহা লক্ষ্মী নাপাইলা॥ পদ্ম গন্ধকান্তি স্বর্গ নারী সমুদায়। নাপাইলা অন্যা সব পাইবে কোথায়॥ তত্রৈব।

আশা মহো চরণরেণু যুষামহংস্যাং বৃন্দাবনে কিমপি গুল্মলতৌষধীনাং। য়াদুস্ত্যজং স্বজন মার্য্যপথঞ্চহিত্বা ভেজুর্মুকুন্দপদবীং শ্রুতিভি বিমৃগ্যাং ॥৫৩॥

গোপিকা সবার পাদরেণু যেইপায়। বৃন্দাবনে গুল্মলতাদিক সমুদায়॥ তাসবার মধ্যে আমি কিছু কি হইব। অহো গোপী পদ রেণু সর্ব্বাঙ্গে পাইব। যাঁহারা অত্যাজ্য পতিপত্রাদিক সব। সদাচার রূপ ধর্ম্ম ত্যজিয়া বিভব॥ পাইলা শ্রীমুকুন্দের কমল চরণ। শ্রুতি সবাকার অন্বেষণীয় রেণুন॥ শ্রুতিদের ধর্ম্মাদির অপেক্ষাআছয়ে। গোপীগণ সর্ব্বত্যজিলৈল কৃষ্ণাশ্রয়ে॥ অতএব শ্রুতিরা কেবল অন্বেষয়ে। গোপিকারা পাইলেন সেপদ নিশ্চয়ে॥ এই হেতু গোপিকারা সর্ব্বোৎকৃষ্ট হন। এবঞ্চ য়েকেহ কহে উপনিষদ্গণ॥ বিশেষ ভজন লাভে গোপিকা হইলা। সেকথাও একথায় নিরন্তর ছিলা॥ লক্ষ্মী হৈতে তাঁহাদের ন্যূনত্ব সে হয়। অতএব নহে তত সৌভাগ্য উদয়॥ কেবল শ্রীগোবিন্দের করুণা প্রভাবে। নিশ্চয় সম্ভবে তাহা এইহয় ভাবে॥ তত্রৈব॥

য়াবৈশ্রিয়ার্চ্চিত মজাদিভিরাপ্তকামৈ র্য়োগেশ্বরৈরপি সদাত্মনি রাস গোষ্ঠ্যাং। কৃষ্ণস্য তদ্ভগবতঃ প্রপদারবিন্দং ন্যস্তংস্তনেষু বিজহুঃপরিরভ্যতাপং।৫৪

লক্ষ্মী য়াহা নিরন্তর করেণ অর্চ্চন। ব্রহ্মা ইন্দ্রাদিক দেব আর মুক্তগণ॥ ভক্তি য়োগ সমর্থ প্রভৃতি সমুদয়ে। য়েইপাদ সদা মন মধ্যেতে আছয়ে। সেই শ্রীকৃষ্ণর পদ গোপিকা নিকরে। রাসে স্তনে রাখি আলিঙ্গিয়া তাপ হরে॥ তত্রৈব

বন্দেনন্দব্রজস্ত্রীণাং পাদরেণু মভীক্ষ্ণশঃ। যাসাং হরি কথোদ্গীতং পুনাতী ভুবন ত্রয়ং॥ ৫৫॥

শ্রীনন্দ ব্রজের যেই গোপীপরিবার। তাঁহাদের পাদরেণু বন্দি বারম্বার॥ যাঁহাদের হরির কথার উচ্চগীত। ত্রিভুবন পবিত্র করয় সুনিশ্চিত॥ কিম্বা হরি কথা ন্যায় যাঁদের উদ্গীত। কিম্বা ইহাঁদের পাদরেণু সুনিশ্চিত॥ হরি কথোদ্গীত ন্যায় এই ত্রিভুবন। পবিত্রয়ে ইত্যাদিক আছে অর্থগণ॥

গোপ্যঃ কিমাচরদয়ং কুশলংস্মবেণু র্দামোদরা ধর সুধা মপি গোপিকানাং। ভুক্তে স্বয়ং যদবশিষ্ট রসং হ্রদিন্যো হৃষ্যত্ত্বচ শ্রু মুমচু স্তরবোয়থার্য্যাঃ॥ ৫৬॥

বৃন্দাবন মধ্যে শুনি কৃষ্ণ বংশধ্বনি। কহেন সখীর প্রতি শ্রীরাধা আপনি॥ ওহে ললিতাদি সখী এই কাষ্ঠময়। কৃষ্ণ বেণু কীদৃশ কুশল আচরয়॥ গোপীদের পান যোগ্য কৃষ্ণা ধরামৃত। শেষ নারাখিয়া স্বয়ং পিয়ে অবিরত॥ যাহার শ্রবণে যমুনাদি নদীগণ। হর্ষে ফুল্লপদ্ম দ্বারা রোমাঞ্চিত হন বংশেতে উদ্ভব বংশী তাহে তরুগণ। নয়ন হইতে করে অশ্রু বিমোচন॥ যেন বৃদ্ধাগণ বংশে দেখি কৃষ্ণ ভক্ত। রোমাঞ্চিত হন অশ্রু মুঞ্চে অনুরক্ত॥ তত্রৈব॥

জয়তি জননি বাসো দেবকী জন্মবাদো যদুবর পরিষৎস্বৈ র্দোর্ভিরস্যন্নধর্ম্মং। স্থিরচর বৃজিনঘ্নঃ সুস্মিত শ্রীমুখেন ব্রজপুর বনিতানাং বর্দ্ধয়ন্ কামদেবং॥ ৫৭॥

দশমস্কন্ধের শেষে শ্রীশুক আপনে। প্রতিপাদ্য সংক্ষেপিয়া

কান্ত বচনে।। জয়তি শ্রীকৃষ্ণ জনেদের য়াহেবাস। অখিবা- জন সকলি য়াঁহার নিবাস।। দেবকীতে জন্ম এই প্রসিদ্ধ য়াঁহার। যদুবর সব সভা সেবক আকার।। ইচ্ছাধীন চত্তুর্বাহু হইয়া আপনে। কিম্বা বন্ধু বাহুদ্বারা দৈত্যবিনাশনে।। বৃন্দাবন স্থিত স্থিব চরগণ রত। তাহাদের ক্লেশ নাশ করেণ সতত জ্যোতিয়ুক্ত কামবৃজ পুর বনিতার। সুস্মিত শ্রীমুখে বাড়া যেন অনিবার।। ইতি।।

কহেন জনমেজয় গুরো ভগবান। কৃতার্থোস্মি নিশ্চিত এক্ষণ।। গোলোকের মাহাত্ম্য যে গোপনীয় হয়। করিলে সে শ্রবণ আমারে মহাশয়।। জৈমিনি কহেন কৃতার্থোস্মি বাক্য যেই। পুত্রে তাত যে কহিলে সব সত্য সেই।। গোলোক মহিমাখ্যান ভক্তির দ্বারায়। শ্রবণেকীর্তনে ধ্যানে সেইপদপায় নির্হেতুক কৃপাচল শ্রীনন্দ নন্দন। গুরুত্তমহিঁহ তাঁরে নম অনুক্ষণ। ভক্তিকরাইয়া য়িঁহস্বসেবকজনে। পরমোপকারি ন্যাস হন সম্ভাষণে।। নমোনমঃ সনাতন গোস্বামি চরণ। শ্রীকৃষ্ণ চৈতন্যের যে সনন্দিত জান।। শ্রীস্বরূপদার বিন্দবন্দি সাবধানে। য়াঁহার কৃপায় কৈল এগূঢ ব্যাখ্যানে।। বেনা- পুর নামে গ্রাম পরম সুন্দর। বিরাজ করেণ য়াহে শ্রীশ্যাম সুন্দর।। তাঁহার সেবক বসু শ্রীগোঙ্গসচন্দ্র। প্রেমভক্তি রূপ গগনেতে যেন চন্দ্র।। তাঁহারতনয়জয় গোবিন্দ সুদীন। ভক্তি শ্রদ্ধা নিষ্ঠা আদি সকলে বিহীন।। য়থা মতি টীকা মূল করি য়াভাবনা। করিল সংপ্রতি ভাষা বচনেরচনা। ইহাতে কামনা এই সদানম মনে। করিবেন কৃপা এ অধীনে সাধুগণে

শাকে রসাশ্বচন্দ্র গণিতে চৈত্রে তিথৌ যেহহনি নত্বা পাদ পদ্ম যুগলং শ্রীকৃষ্ণভক্তি প্রদং। শ্রীমদ্ভাগবতামৃতার্থক মিদং সত্ পুস্তকং ভাষয়া পূর্ণং সর্ব্ব কলাকরং গুণযুতং শ্রীনন্দজাত্তাং মুদা ॥

ইতি শ্রীভাগবতামৃতে গোলোক মাহাত্ম্যখণ্ডে জগদানন্দো নাম সপ্তমোধ্যায়ঃ ॥

সমাপ্তঃশ্চেদং দ্বিতীয়খণ্ডং ॥ সমাপ্তশ্চায়ং গ্রন্থঃ।

শ্রীশ্রীরাধাশ্যামসুন্দরাভ্যাং নমঃ ॥ শ্রীহরয়ে নমঃ ॥

শ্রীশ্রীকৃষ্ণ চৈতন্যায় নমঃ ॥